বৃন্দাবনে আগমনের পর আহার আরও হ্রাস পায়। দুই একটি ব্রজফল এসময়ে খাইতেন, আর দুধের পরিবর্তে গ্রহণ করিতেন অল্প পরিমাণ ঘোল।

রাধাকুণ্ডের তপস্যাময় জীবনে যে আহার্য সম্বন্ধে কোনো হুঁশই তাঁহার থাকিত না। সারা দিন ও রাত্রের বেশী সময়ই থাকিতেন ভজনে ও ভাবাবেশে। এই সময়ে ভক্ত কৃষ্ণদাস এবং অপর একটি ব্রজবাসী ভক্ত সুযোগ মত পাত্রের দোনা করিয়া তাঁহার মুখে কিছুটা ঘোল ঢালিয়া দিতেন। এই ধরনের কৃচ্ছ্র চলিতে থাকে প্রায় বিশ বৎসর ব্যাপিয়া।

অতঃপর বৃন্দাবনস্থিত গোস্বামীদের মধ্যমণি সনাতন তনু ত্যাগ করেন। অগ্রজ-প্রতিম এই মহাবৈষ্ণবের তিরোধানে রঘুনাথ শোকে হন মুহ্যমান। তারপর আসে আর এক দুর্দৈব। রূপ গোস্বামীও ভক্ত বৈষ্ণবদের মায়া কাটাইয়া মরধাম হইতে অন্তর্হিত হন। গুরুস্থানীয় এই সিদ্ধপুরুষের প্রয়াণের কথা শুনিয়া রঘুনাথ বেশ কিছুদিনের জন্য অন্নজল ত্যাগ করেন। এসময়ে তাঁহার দেহটি বাঁচাইয়া রাখা হয় কৃষ্ণদাস প্রভৃতি ভক্তদের এক বড় সমস্যা।

বিস্ময়ের কথা এই শোকজর্জর অবস্থায়, অনশনরত, ক্ষীণতনু, মহাসাধকের নিয়মিত ভজন পূজন ও অন্তরঙ্গ সেবার কিছুমাত্র ব্যত্যয় দেখা যায় নাই।

অতি ক্ষীণ শরীর দুর্বল ক্ষণে ক্ষণে।
করয়ে ভক্ষণ কিছু দুই চারি দিনে ॥
যদ্যপিও শুষ্কদেহ বাতাসে হালয়।
তথাপি নির্বন্ধ ক্রিয়া সব সমাপয় ॥
নিয়ম-নির্বাহ বৈছে যে চেষ্টা অন্তরে।
সে সব দেখিতে কার হিয়া না বিদরে ॥

( ভ, র, ষষ্ঠ ও ১১শ তরঙ্গ )

প্রেমঘন মূর্তি রঘুনাথ গোস্বামীর চরণতলে এক সময়ে অনেক সাধকই আসিয়া উপবেশন করিতেন। কিন্তু ইহাদের মধ্যে রঘুনাথগত-প্রাণ ছিলেন কৃষ্ণদাস কবিরাজ। দীর্ঘ পঁচিশ ত্রিশ বৎসর তিনি সিদ্ধ মহাত্মা রঘুনাথের সাহচর্য করিয়াছেন। তাঁহার শ্রীমুখে দিনের পর দিন শুনিয়াছেন গম্ভীরালীলার মহাভাবের কথা, রাধারিত মহাপ্রভুর প্রেম-পরাকাষ্ঠার কথা।

আজিও কল্পনা করা যায়; ভজনকুটিরের এক প্রান্তে ঘৃতের প্রদীপটি মিটিমিটি জ্বলিতেছে। সেই সঙ্গে মিটিমিটি জ্বলিতেছে সিদ্ধ মহাবৈষ্ণব রঘুনাথের যুগলভজনময় জীবনের স্নিগ্ধমধুর দীপশিখা—যে শিখা শত শত বৎসর ব্যাপিয়া অগণিত ভক্ত নরনারীর হৃদয়ে বিছাইয়া দিয়াছে মধুর রসের, উজ্জ্বল রসের স্নিগ্ধ প্রলেপ—মানুষকে উর্ধ্বায়িত করিয়াছে বৈকুণ্ঠের দিকে, অপ্রাকৃত ব্রজধামের দিকে। আর সেই দীপশিখারই মৃদু আলোকে, সিদ্ধ মহাপুরুষের চরণতলে বসিয়া মধ্যযুগের ভারতের অন্যতম শ্রেষ্ঠ সাধক-কবি কৃষ্ণদাস কবিরাজ লিখিতেছেন ব্রজরস সাধনার এক নূতন কাহিনী-কথা। তাঁহার প্রাণপ্রিয় মহান্ গ্রন্থ চৈতন্যচরিতামৃতের প্রাণপ্রতিষ্ঠা করিতেছেন তিনি গোস্বামী রঘুনাথের দিব্য প্রেরণায় অভিসিঞ্চিত হইয়া।

আরও কয়েক বৎসর ইতিমধ্যে অতিবাহিত হয়। গোস্বামী রঘুনাথ এবার আসিয়া দাঁড়ান তাঁহার মর্ত্যলীলায় শেষ অঙ্কের শেষ দৃশ্যে। বয়স তখন তাঁহার প্রায় চুরাশি

বৎসর। আশ্বিনের শুক্লা দ্বাদশীর পরম লগ্নটি সেদিন আসিয়া যায়। ১৫১৪ শকের[1] চিহ্নিত ক্ষণটিতে আপ্তকাম মহাসাধক রাধাকৃষ্ণের যুগলরূপ দর্শন করিতে করিতে প্রবিষ্ট হন নিত্যলীলায়।

রাধাকুণ্ডের ভজনকুটিরের কম্পমান দীপশিখাটি সেদিন নিভিয়া যায়; আবার বুঝি নূতন করিয়া দিব্যরূপে জ্বলিয়া উঠে রাধামাধবের অপ্রাকৃত মহাধামে।

---